এই গর্ব যেন পুরাতনঘেঁষা ভাববিলাসে মাত্র পর্যবসিত না হয় ; অপরকে পরিহার করার মত সঙ্কীর্ণ মনোবৃত্তি কিংবা ধর্ম বা আচরণাদি সম্বন্ধে অবজ্ঞা যেন আমাদের মন অধিকার না করে বসে। আমাদের নিজেদের দুর্বলতা বা ত্রুটি সম্বন্ধে আমরা সর্বদা যেন সজাগ থাকি—এইসব দুর্বলতা ও ত্রুটি পরিহার করার জন্য আমাদের চেষ্টা সতত যেন উদ্যত থাকে। অনেকটা রাস্তা চলতে হবে আমাদের—অনেকখানি পিছিয়ে পড়েছি। এই পথটুকু অতিক্রম করতে পারলে তবেই আমরা অন্যান্য উন্নত জাতির মত সভ্যতা ও প্রগতির পুরোভাগে আমাদের বিশিষ্ট স্থান অধিকার করতে পারব। মন্থরভাবে চলা আর চলবে না। এগিয়ে যারা গেছে, দ্রুতগতিতে তাদের ধরে ফেলতে হবে। সময় নেই, পৃথিবীও বসে নেই। অতীতে ভারতবর্ষ তার দেশ ও জাতিগত প্রকৃতি অনুসারে অন্যান্য সংস্কৃতিকে আহ্বান করেছে ও আত্মীভূত করেছে। আজ এই সমন্বয় প্রচেষ্টা আরও বেশি করে প্রয়োজন। আজ আমরা এগিয়ে চলেছি আগামী কালের 'এক-জাগতিকতার' দিকে—যেখানে জাতীয় সংস্কৃতি ও ভাবধারা সমস্ত মানব জাতির বৃহত্তর সাধনার মধ্যে বিলীন হয়ে যাবে। যেখানেই সন্ধান করা যাক, সেখান থেকেই জ্ঞান ও বিদ্যা, বন্ধুত্ব ও সৌভ্রাত্র আমাদের আজ আহরণ করে নেওয়া উচিত। সর্বমানবের কল্যাণকর্মে ব্রতী হয়ে আমাদের অপর সাধারণ সকলের সঙ্গেই সহযোগিতা করতে হবে। কিন্তু আমরা অপরের দয়াদাক্ষিণ্যের প্রত্যাশী আর থাকব না। এইভাবে যদি আমরা সমস্ত দেশের মন তৈরি করতে পারি, তাহলে আমরা ভারত ও এশিয়াখণ্ডের উপযুক্ত সন্তান হয়েও সঙ্গে সঙ্গে উপযুক্ত বিশ্বমানবরূপে পরিগণিত হতে পারি।

আমাদের এই প্রজন্মে ভারত তথা বিশ্বে বহু সঙ্কট দেখা দিয়েছে। আমার যারা সমসাময়িক তাদের আরো কিছু দিনের জন্য বোঝা বইতেই হবে। তারপর আমাদের যুগ যখন ফুরিয়ে যাবে তখন আসবে নূতন আগন্তুক। তারাও তাদের জীবিতকালে এই বোঝা বয়ে যাত্রাপানে আরও খানিকটা এগিয়ে যাবে। এই যে স্বল্পস্থায়ী অন্তর্বর্তী কালটুকু গেল—সে সময়টা আমরা কি যথোচিত কাজে লাগাতে পেরেছি ? পেরেছি কি না জানি না। পরবর্তী কালের লোকের তা বিচার করবে। কি মানদণ্ডে সফলতা বিফলতা মাপ করা যায় আমি জানি না। আমরা স্বেচ্ছাক্রমে যে-জীবন নির্বাচন করে নিয়েছি সে-জীবনের কঠিন দুঃখ নিয়ে অনুযোগ করা চলে না। আর সত্যিই কি জীবনসংগ্রাম আমাদের পক্ষে খুব বেশি কষ্টদায়ক হয়েছে ? তারাই তো ভাল করে বাঁচতে শিখেছে যারা সাহস করে দাঁড়াতে পেরেছে জীবন শিখরের প্রত্যন্ত প্রদেশে, যার নিচেই হল মৃত্যুর অতল কালো অন্ধকার। তারাই সত্য করে বাঁচতে পারে যারা মৃত্যুভয় তুচ্ছ করেছে। ভুলত্রুটি আমরা অনেক করেছি হয়তো, কিন্তু অন্তরের গ্লানি এবং ভীরুতার লজ্জা থেকে নিজেদের বাঁচাতে পেরেছি এই আমাদের যথেষ্ট সান্ত্বনা। ব্যক্তিগতভাবে সেইটুকুই আমাদের গৌরব।

"মানুষের পরমতম সম্পদ হল তার জীবন। এই বাঁচবার অধিকার একবার বই দুবার আসবে না। সুতরাং এমন করে বাঁচতে হবে যেন কাপুরুষতার ধিক্কার নিয়ে তিল তিলে অনুশোচনায় মরতে না হয়। এমনভাবে বাঁচতে হবে যেন বৎসরের পর বৎসর উদ্দেশ্যবিহীন বিভ্রান্তি দগ্ধে দগ্ধে না মারতে পারে। বাঁচতে হবে এমনভাবে যাতে সে বলতে পারে—'আমার সমস্ত জীবনের সবখানি শক্তি নিঃশেষে ঢেলে দিয়েছি পৃথিবীর মহত্তর আদর্শের পিছনে। সে-আদর্শ আর কিছুই নয়—মানবজাতির মুক্তি।'"—লেনিন।

# পু ন শ্চ

এলাহাবাদ : ২৯শে ডিসেম্বর ১৯৪৫। ১৯৪৫ সালের মার্চ-এপ্রিল মাসে কারারুদ্ধ কংগ্রেস সভ্যদেব তাঁদের স্ব স্ব প্রদেশের জেলে প্রেরণ করা হয়। কংগ্রেস-এর কার্যনির্বাহক সমিতির সদস্যেরা ছিলেন আমেদনগর দুর্গের কারাশিবিরে বন্দী। এই কারাশিবিরের মেয়াদ এবার ফুরাল, দুর্গ ফিরিয়ে দেওয়া হল সম্ভবত মিলিটাবী কর্তৃপক্ষের হাতে। ২৮শে মার্চ গোবিন্দবল্লভ পন্থ, নরেন্দ্র দেব ও আমি—আমবা তিনজন আমেদনগর দুর্গ ত্যাগ করে নৈনি কেন্দ্রীয় কাবাগারে নীত হই। এইখানে আমাদের পূর্বপরিচিত কয়েকজন সহকর্মীর সঙ্গে সাক্ষাৎ হয—এঁদের মধ্যে ছিলেন রফি আহমদ কিদোয়াই। ১৯৪২ সালের আগস্টে ধৃত হবার পর এই প্রথম ১৯৪২ সালের ঘটনাবলীর প্রত্যক্ষদর্শী বিবরণ জানতে পেলাম। নৈনির অনেকে আমাদেব পবে ধৃত হয়েছিলেন, তাঁদেব কাছেই এই সব খবর পাওয়া গেল। নৈনি থেকে আমাদেব তিনজনকে নিয়ে যাওয়া হল বেরীলিব নিকটবর্তী ইজ্জৎনগরেব কেন্দ্রীয় কারাগারে। শারীরিক অসুস্থতার কারণে এই সময় গোবিন্দবল্লভ পন্থ মুক্তি লাভ করলেন। এই ইজ্জৎনগর জেল-এব একটি ব্যারাকে নরেন্দ্রদেব ও আমি দুই মাসেব অধিককাল একত্র অতিবাহন করেছি। জুন-এর গোড়ার দিকে আমাদের আলমোড়া পাহাড়ের জেল-এ স্থানান্তব করা হয়—দশ বছর আগে এই জেল-এর সঙ্গে আমাব ঘনিষ্ঠ পবিচয ঘটেছিল। ১৫ই জুন আমাদের দুজনকেই মুক্তি দেওয়া হয়—১৯৪২ সালেব আগস্ট থেকে গণনা কবলে সেদিনটা ছিল আমাদের কারাবাসের ১,০৪১তম দিন। এইভাবে আমার নয় দফা এবং সবচাইতে দীর্ঘমেয়াদী কারাজীবন সম্পূর্ণ হয়।

তারপর সাড়ে ছয় মাস কেটে গেছে, কারাকক্ষের নিভৃত জীবন থেকে আমি এসে পড়েছি জনতার মধ্যে, কর্মব্যস্ততা এবং অবিরাম সফরের আবর্তে ঘুরে বেড়াচ্ছি। স্বগৃহে কেবলমাত্র একটি রাত্রির মত বাস করে আমি ঝটিতি এসে গেছি বোম্বাই শহরে—কংগ্রেসেব কর্মপরিষদে যোগ দেবাব জন্য। তারপরেই আবাব যেতে হয়েছে ভাইসরয়ের আমন্ত্রণক্রমে আহূত সিমলা কনফারেন্সে। এই দ্রুত পট-পরিবর্তনের সঙ্গে নিজেকে যেন মানিয়ে নিতে পারছি না সহজে। যদিচ সব কিছুই পরিচিত, বন্ধুবান্ধব ও সহকর্মীদের সঙ্গ যদিচ ভাল লাগছিল, তবু কেমন যেন নিজেকে বহিরাগত বিদেশীর মত মনে হচ্ছিল। এই অস্বস্তি থেকে মুক্তি পাবার জন্য মন উৎসুক হয়ে উঠেছিল, দৃষ্টি চলে গিয়েছিল সুদূরের তুষারশুভ্র পর্বতরাজির দিকে। সিমলার কাজ শেষ হবার সঙ্গেই আমি কালবিলম্ব না করে চলে গেলাম কাশ্মীর। উপত্যকা অঞ্চলে না থেকে সোজা চলে গেলাম উত্তুঙ্গ গিরিশ্রেণী ও গিরিবর্ত্মের দিকে। কাশ্মীরে একটা মাস কাটিয়ে আবার ফিরে এলাম জনতার মধ্যে, আবার সেই প্রাত্যহিক জীবনের উত্তেজনা ও একঘেয়েমি।

ধীরে ধীরে গত তিন বছরের ঘটনাবলী আমার মনে রূপ পরিগ্রহ করল। অন্যদের মত আমিও বুঝতে পারলাম যে এই তিন বছরে যা ঘটে গেছে তা আমাদের কল্পনার চাইতে ঢের বেশি। আমার দেশের লোকের কাছে এই তিন বছর ছিল চরম দুঃখের—সবাইকার মুখের উপর যেন এই বেদনার ছাপ সুস্পষ্ট। দেশের হাওয়া বদলে গেছে—বাইরের আপাতস্তব্ধতার তলায় তলায় অনেক দ্বিধা সন্দেহ, অনেক প্রশ্ন জিজ্ঞাসা জমেছে। হতাশার সঙ্গে একটা যেন চাপা অভিযোগ, একটা অক্ষম ক্রোধের ভাব যেন গুমরে মরছে। আমাদের মুক্তি ও তৎপরবর্তী ঘটনার ফলে একটা পরিবর্তনের সূচনা দেখা দিল, উপরে উপরে একটা যে শান্তভাব ছিল তা আর রইল না। নিথর সরোবরের জল যেন বিক্ষুব্ধ হয়ে উঠল। দেশের বুকের উপর দিয়ে একটা প্রচণ্ড উত্তেজনার ঢেউ বয়ে গেল। তিন বছরের স্তব্ধতার বাঁধ হঠাৎ গেল ভেসে। এই ধরনের স্বাধীনতার স্পৃহায় উন্মত্ত জনতা আমি পূর্বে কখনও দেখিনি। যুবক-যুবতী বালক-

বালিকা—সকলেই যেন একটা কিছু করবার উৎসাহে উদ্দীপ্ত। প্রেরণা রয়েছে মনে অথচ তারা ঠিক স্পষ্ট যেন জানে না কি তাদের করতে হবে।

যুদ্ধ শেষ হল, নূতন যুগের প্রতীকমূর্তি হয়ে এল আণবিক বোমা। এই নিদারুণ মারণাস্ত্রের ব্যবহারে, এবং শক্তিপ্রাধান্যের ভিত্তিতে প্রতিষ্ঠিত রাজনীতির কদর্য প্রকাশে, মানুষের ভুল বোঝার অবকাশ আর রইল না। সেই সনাতন সাম্রাজ্যতন্ত্র এখনও চালু রয়েছে। ইন্দোনেশিয়া ও ইন্দোচীনের ব্যাপারে এই বিভীষিকাগ্রস্ত আধুনিক ইতিহাসের ছবি আরও যেন স্পষ্ট হয়ে উঠল। এই দুই দেশের স্বাধীনতালাভেচ্ছু দেশভক্ত জনসমূহকে প্রশমিত করার জন্য ভারতীয় সৈন্যসামন্তকে নিযোগ করা হয়েছিল। এই লজ্জাকর ব্যাপারে আমাদের সমস্ত মন যেন তিক্ত হয়ে উঠল, নিজেদের অকৃতার্থতা ও অসহায়তার কথা স্মরণ করে মনের মধ্যে একটা নিষ্ফল আক্রোশ উঠল জমে। দেশের সমস্ত মন গেল বিষিয়ে, মেজাজ গেল বিগড়ে।

যুদ্ধের সময় ব্রহ্মদেশ ও মালয়ে যে আজাদ হিন্দ্ ফৌজ (আই. এন. এ.) গঠিত হয় তার কথা ভারতের সর্বত্র ছড়িয়ে পড়ল, তার ফলে দেশের মনে একট অভূতপূর্ব উদ্দীপনা প্রকাশ পেল। সামরিক আদালতে এই ফৌজেব কয়েকজন লোকের বিচার দেশের সর্বত্র একটা প্রচণ্ড সাড়া জাগিয়ে তুলল, তাঁরা যেন ভারতের মুক্তিযুদ্ধের প্রতীকস্বরূপ হয়ে পরিচিত হলেন। উপরন্তু ভারতের বিভিন্ন ধর্মসম্প্রদায়গুলির একতার প্রতিভূরূপে তাঁরা সর্বত্র স্বীকৃত হলেন—কারণ, এই ফৌজে হিন্দু মোশলেম শিখ খৃস্টান নির্বিশেষে বহু সৈন্য যোগদান করেছিল। সাম্প্রদায়িক সমস্যার সমাধান আজাদ হিন্দ ফৌজ যদি করে থাকতে পারে, তাহলে আমরাই বা পারব না কেন—এইরূপ চিন্তা অনেকের মনে উদিত হল।

ভারতে সাধারণ নির্বাচন আসন্ন, ভোটাভুটির ব্যাপার স্বভাবতই মানুষকে আকৃষ্ট করে। কিন্তু নির্বাচনদ্বন্দ্ব তো অচিরেই শেষ হবে—তারপর ? আগামী বৎসর আবার আসবে ঝড়ঝঞ্ঝা, দ্বন্দ্বসংঘাত—এক স্বাধীনতার ভিত্তিতেই ভারতে শান্তি ফিরে আসতে পারে—নতুবা শান্তির আশা সুদূর।

